কথা মনে করিয়ে দেয়। তবু একথা অস্বীকার করা যায় না যে, দুটি কবিতার ভাব পরস্পরের সদৃশ নয়, সম্পূর্ণ পৃথক।

সমালোচক রবীন্দ্রনাথ ও শেলীর সৌন্দর্য ভাবনার বৈশিষ্ট্য নির্ণয় প্রসঙ্গে বলেছেন—শেলি সৌন্দর্যের যে আদিরূপের সন্ধান করিয়াছেন বিদ্যুৎ চমক অপেক্ষাও তাহা অস্থির। সে স্থির হইয়া ধরা দিতেছে না বলিয়াই মানব জীবনে যত দুঃখ অশান্তি অনিশ্চয়। কবি জীবনের মূলীভূত বেদনার যে চিত্র আঁকিয়াছেন তাহা অতি করণ ও মর্মস্পর্শী হইয়াছে। রবীন্দ্রনাথ শেলীর মত দুঃখবাদী নহেন; কাজেই তাঁহার কাব্যে ইহার অনুরূপ কিছু নাই। কিন্তু তাঁহার চিত্র অনেক বেশী স্পৃষ্ট ও পরিপূর্ণ। পার্থিব পদার্থের অন্তরালে এক অদৃশ্য শক্তির মহিমা লুক্কায়িত আছে, ইহা শেলী অনুভব কবিয়াছেন, এবং ইহার মহিমা প্রচার করাই তাঁহার উদ্দেশ্য ছিল; কিন্তু সেই অদৃশ্য শক্তি কবির কাব্যে সম্পূর্ণরূপে স্পষ্ট হইয়া উঠে নাই। শেলী প্রমেথিয়ুসের কাহিনী অবলম্বন করিয়া যে নূতন পুরাণ রচনা করিয়াছেন তাহার মধ্যে এশিয়াকে সৌন্দর্যের উৎসরূপে বর্ণনা করিতে প্রয়াস পাইয়াছেন। কিন্তু এশিয়া উর্বশীর মত প্রত্যক্ষ হয় নাই। কালিদাস বর্ণিত যক্ষের বিরহ কাহিনীতে রবীন্দ্রনাথ প্রেমলোক ও সৌন্দর্য-লোক হইতে মানুষের চিরন্তন বিচ্ছেদের চিত্র দেখিয়াছেন। কিন্তু এই চিরন্তন বিচ্ছেদ রবীন্দ্রনাথের কল্পনাপ্রসূত; কালিদাস যে শ্যামা শিখরিদশনা তন্বীর চবিত্র আঁকিয়াছেন তাহার অন্তরালে সৌন্দর্যের আদিরূপের কোন ব্যঞ্জনা নাই। রবীন্দ্রনাথের উর্বশী প্রতি অণু পরমাণুতে জীবন্ত। অথচ কোন বিশেষ মূর্তিতে সে সীমাবদ্ধ নহে। বিশ্বের বৃহত্তর বেদনার সঙ্গে সে অসম্পৃক্ত নহে, কিন্তু বিশ্বসৌন্দর্যের সে কেন্দ্র।

ইন্দ্রিয়গ্রাহ্য জগতকে ইন্দ্রিয়গ্রাহ্যরূপে প্রকাশ করার অসামান্য ক্ষমতা কীট্‌সের বৈশিষ্ট্য। রবীন্দ্রনাথেও এই ইন্দ্রিয়-আবিষ্ট সৌন্দর্যের অজস্র সমারোহ। জাগতিক রূপবিলাসের যৌবনস্বপ্নের বর্ণাঢ্য পরিচয় কীট্‌সের কাব্যে পেয়েছি—বিশ্বের রূপসৌন্দর্য তরঙ্গকে অতৃপ্ত নয়নে তিনি দেখেছেন। 'কড়ি ও কোমলে' আবেশ-বিহ্বল ইন্দ্রিয়াতিরেক যৌবনস্বপ্নের উল্লাস উচ্ছল পরিচয়। ক্রমশঃ কীট্‌স এক অচঞ্চল স্থির শাশ্বত সৌন্দর্যসত্তার পরিচয় পাবার জন্য ব্যাকুল হলেন, এবং Ode to a Nightingale-এ প্রেমসৌন্দর্যকে

চিরন্তনত্বের পটভূমিকায় দেখেছেন। Ode to Autumn-এ সৌন্দর্যের রক্তিম প্রাণবিন্দুটির সন্ধান কবি লাভ করেছেন—এখানে 'সুন্দর' পূর্ণরস নিবিড়, প্রজ্ঞাস্বচ্ছ, বিশ্বসত্তার মর্ম-উন্মীলনকারী ভাবসত্য। বিবর্তনের পথে রবীন্দ্রনাথেও 'সুন্দর' অতীন্দ্রিয় অরূপের পর্যায়ে উন্নীত। তবে কীট্‌সে সৌন্দর্যচেতনা অধ্যাত্ম-ভাবনায় মহিম বিস্তৃত নয়—রবীন্দ্রনাথে তা অধ্যাত্ম রসনিবিড, অতীন্দ্রিয় ভাবনার পরিচায়ক ; রসো বৈ সঃ সেই পরমপুরুষের ললাটস্থিত জ্যোতির্ময় কিরণ-দীপ্তিতে বিশ্ব-প্রকৃতিব সৌন্দর্যের অসামান্য অভিব্যক্তি।

কীট্‌সের কাছে Beauty is truth, and truth beauty। শিল্পের সৌন্দর্য চিরস্থায়ী, এবং এই সৌন্দর্য সত্য। খণ্ডসৌন্দর্য নিয়েই কীট্‌সের কারবার। খণ্ডসৌন্দর্যের বাইরে কীট্‌সের বিভোর দৃষ্টি অনুপস্থিত। কিন্তু রবীন্দ্রনাথ খণ্ড-সৌন্দর্যের মধ্যে দিয়ে পরম সৌন্দর্য-উপভোগের দ্বারে উপনীত হয়েছেন। রূপজগতের উপভোগের ক্ষেত্রে কীট্‌সের সঙ্গে রবীন্দ্রনাথের প্রাথমিক সাদৃশ্য আছে, কিন্তু রবীন্দ্রনাথের মতো কীট্‌স রূপের মধ্যে রূপাতীত কোনো সত্তাকে আবিষ্কার করতে পারেন নি। পার্থিব সৌন্দর্যকে তিনি তীব্রভাবে অনুভব করেছেন ; তবে রূপজগতের এই সৌন্দর্য যে কোনো আদি অনন্ত সৌন্দর্যের অংশ—এমন কোনো ভাব তাঁর কাব্যে নেই। বাস্তব জগতের চেয়ে কল্পজগৎ রোমান্টিক কবিদের কাছে অধিকতর প্রিয় ; Ode on a Grecian Urnএ কীট্‌স বলেছেন—

> Heard melodies are sweet, but those unheard
> Are sweeter.

রবীন্দ্রনাথের সানাই কাব্যের 'পরিচয়' কবিতার "না-শোনা সঙ্গীত"ই কীট্‌সের Ode on a Grecian Urn-এর "unheard melodies।" রবীন্দ্রনাথের 'উর্বশী' কবিতাটির সঙ্গে সুইনবার্ণের Atalanta in Calydon-এর সাদৃশ্য আছে। সুইনবার্ণের একটি কবিতার অনুবাদও রবীন্দ্রনাথ করেছিলেন কড়ি ও কোমল ক্যাব্যে। সুইনবার্ণের প্রভাবকে তাই অস্বীকার করা যায় না। তবু আমাদের মনে হয়, 'উর্বশী' কবিতার সঙ্গে কীট্‌সের La Belle Dame Sans Merci-র অংশত মিল আছে।

কীট্‌স বিশিষ্ট বস্তুতেই কেবল সুন্দরকে প্রত্যক্ষ করেছেন এবং তাতেই তিনি একান্ত পরিতৃপ্ত। তাঁর এই সৌন্দর্যপ্রীতির সঙ্গে যদিও দার্শনিকতার

কোনো যোগ নেই, তবু তাঁরও ইন্দ্রিয়গত অনুভূতি একটি স্থির সৌন্দর্য-বোধের কেন্দ্রায়ত। রবীন্দ্রনাথের চিত্রা কাব্যের 'পূর্ণিমা' কবিতায় কবি যাকে গ্রন্থের মধ্যে পেলেন না, তাকে পেলেন প্রকৃতির সৌন্দর্যের মাঝখানে।

এ কী মিষ্ট পরিহাসে
সংশয়ীর শুষ্কচিত্ত সৌন্দর্য-উচ্ছ্বাসে
মুহূর্তে ডুবালে।

এই চেতনা নিঃসন্দেহে কীট্‌সের।

এই সব গৌণ প্রভাবের কথা ছেড়ে দিয়ে রবীন্দ্রনাথের কাব্যকৃতির আলোচনা করলে দেখতে পাই যে তাঁর কবিতার একটি বিশেষ রূপগঠনে কীট্‌সের দান উল্লেখযোগ্য। এটি হচ্ছে প্রবহমান ও নিবিড় অন্ত্যমিলযুক্ত চরণদ্বয়, যেখানে পংক্তি থেকে পংক্তিতে বোধ ও ছন্দস্পন্দের নিয়ন্ত্রিত উচ্ছ্বাসের দ্বারা অন্ত্যমিল এমনভাবে মগ্ন হ'য়ে থাকে যে চরণদ্বয় অমিত্রাক্ষর ছন্দে বদ্ধ ব'লে মনে হয়। মানসী কাব্যেই এর আবির্ভাব। 'মেঘদূত', 'অহল্যার প্রতি', 'বিদায়,' 'শেষ উপহার', এই ভঙ্গিতে লেখা। 'নৈবেদ্য' কাব্যের সনেটগুলিরও ভঙ্গি একই শ্রেণীর।

বাংলা রোমাণ্টিক কবিতা আলোচনার সমাপ্তিলগ্নে কয়েকটি কথা স্মরণ করা যেতে পারে। পাশ্চাত্য প্রভাবে আধুনিক বাংলা গীতিকবিতার কায়া ও কান্তি গঠিত হয়েছে; গৌড়ীয় কাব্য কবিতা পশ্চিম সমুদ্র তীরবর্তী খোলা হাওয়ার লবণাক্ত স্বাদ পেয়ে একটা বিচিত্র রূপ ও রসের অভিনব প্রত্যয়কে কবি ও পাঠকচিত্তে অবাধে সঞ্চারিত করেছে; ওদেশের মেদুর আকাশে সুদূরে উধাও স্কাইলার্ক কখন যে এদেশের অপরাহ্ণ রৌদ্রস্নাত আকাশের বিষণ্নকণ্ঠে চিলে পরিণত হয়েছে, তা কবি ও পাঠক কেউ বুঝতে পারেন নি। কবিমনের ভূগোল, ইতিহাস নেই, একথা স্পষ্ট হয়ে ওঠে, যখন দেখি ইংরাজী লিখিত কবিতা বাঙলা দেশের কবিদের কণ্ঠে নূতন বাণী দিয়েছে, কল্পনাকে অন্য দিগন্তে অভিসারে যাত্রা করতে উৎসাহিত করেছে, দেশ ও কালের পরিমিতি লঙ্ঘন করে চৈতন্যকে রূপসাগরে ডুব দিয়ে অরূপরতন খুঁজে আনতে সাহসী করে তুলেছে। ঊনিশ শতকের দ্বিতীয়ার্ধ থেকে বিশ শতক পর্যন্ত এদেশের গীতিকবিতা বাঙালী কবির নিঃসঙ্গ আত্মার বাণীটিকে যেমন অপূর্ব

শিল্পবস্তু করে তুলেছে, তেমনি তার অন্তর্লোকে পাশ্চাত্য কলালক্ষ্মীর অপরিমেয় প্রসাদ দিয়ে মধ্যযুগীয় বাংলা সাহিত্যকে আধুনিক করে তুলেছে। এই প্রভাব বাইরে থেকে আরোপিত কোন গুরুভার বস্তু নয়, এ হল আত্মার সঙ্গে আত্মার আত্মীয়তা, এদেশের কবিমনের সঙ্গে ওদেশের কবিমনের রাখী-বন্ধন। এতদিন ধরে বাঙালী কবি দেবতার স্বপ্নাদেশ লাভ করে পৃষ্ঠপোষক রাজাবাদশার মুখাপেক্ষী হয়ে ইষ্টদেবতার জয়োচ্চারণ করেছিলেন, ঊনবিংশ শতাব্দী হতে বাঙলার কবি মানুষের দ্বারে এসে দাঁড়ালেন, একটি মনের গোপন কথার ব্যাকুলতা আর একটি মনের গভীরে সঞ্চারিত হল—এবং সে মেলবন্ধনে পাশ্চাত্য প্রভাবের ঘটকবৃত্তি ভুলে থাকা দুঃসাধ্য। দুই শ্রেষ্ঠ মননের অপরিমিত ঐশ্বর্যে বাংলা সাহিত্যের ঐশ্বর্যমণ্ডিত সমৃদ্ধি, রোমান্টিতার রাগরক্তিম জ্যোতির্ময় প্রকাশ।

# নির্দেশিকা